উৎসর্গ

ডাঃ নৃপেন্দ্রনাথ সেন

ডাঃ শিবেন্দ্রমোহন লাহিড়ী

করকমলেষু

# সূচীপত্র

পিকিং মানুষ ( সিনানথ্রপাস )



জাভা মানুষ ( পিথিকানথ্রপাস )

অস্ট্রালোপিথেকাস



ক্রো-মাঞঁ মানুষ






হরপ্পার সীলমোহর
( ওপরে ) ষাঁড় ॥ শিঙওলা দেবতা ( নিচে ) বাঘের সঙ্গে লড়াই ॥



নর্তকী ( ব্রোঞ্জ মূর্তি—মোহেন্‌জোদারো )



# ক্রমবিকাশের সূত্র

নাম কি ? নাম—মানুষ।

ধাম ? ধাম—পৃথিবী।

বংশ-পরিচয় ?

এ প্রশ্নের জবাব এক কথায় দেওয়া যাবে না। গত একশো বছর ধরে নানান দেশের বিজ্ঞানীরা এই প্রশ্নটির জবাবই খুঁজছেন। তাঁদের চেষ্টা, এমন কিছু নিদর্শন খুঁজে পাওয়া যা থেকে মানুষের পূর্বপুরুষের সঠিক পরিচয়টি পাওয়া যেতে পারে। এবং তাঁরা যে-সব নিদর্শন খুঁজে পেয়েছেন এবং তা থেকে যে-সব সিদ্ধান্ত করেছেন, তারই বিবরণ আমরা এ-বইয়ে দিতে চেষ্টা করব। এসব নিদর্শনের মধ্যে পাওয়া যাবে শুধু মানুষের পূর্বপুরুষের পরিচয় নয়, মানুষ কি করে মানুষ হয়েছে তার একটা ইতিহাসও। দুয়ে মিলিয়ে মানুষের ঠিকানা।

এক সময়ে ধারণা ছিল, মানুষ সৃষ্টির প্রথম দিনটি থেকে মানুষ হিসেবেই এই পৃথিবীতে বাস করছে। পৃথিবীর সমস্ত ধর্মগ্রন্থে মানুষের জন্ম সম্পর্কে বলা হয়েছে যে মানুষ হচ্ছে ঈশ্বরের সন্তান, ঈশ্বর নিজের মতো করে মানুষকে গড়েছেন। কাজেই মানুষেতর কোনো জীব থেকে যে মানুষের জন্ম হতে পারে, এমন কথা চিন্তা করাও পাপ বলে গণ্য হত। কিন্তু অতীতের পৃথিবী সম্পর্কে সাক্ষ্যপ্রমাণ জোগাড় করতে গিয়ে দেখা গেল, কিছুই চিরকালীন

নয়, সমস্ত ব্যাপারে একটা অবিরাম ভাঙাগড়া চলেছে। এমন কি পৃথিবীর মাটি পৃথিবীর সমুদ্র পৃথিবীর আবহাওয়া পর্যন্ত চিরকাল একই রকম নয়। আর বিশেষ করে জীবজগতে এই ভাঙাগড়ার খেলা সবচেয়ে বেশি প্রকট। একযুগের জীব অন্যযুগে নিশ্চিহ্ন হয়ে মুছে যাচ্ছে, জলের জীব ডাঙায় উঠে আসছে, ডাঙার জীব আকাশে উড়ছে। আবার একই জাতের জীবের মধ্যে স্থানভেদে ও সময়ভেদে চেহারার কত অদলবদল! খুব তলিয়ে না দেখলে অনায়াসেই মনে হতে পারে, জীবজগতে একটা খামখেয়ালির রাজত্ব চলেছে। যেন এক অদৃশ্য ইঙ্গিতে একতাল প্রাণপিণ্ড কখনো বা রূপ নিচ্ছে সমুদ্রের তলার মেরুদণ্ডহীন জেলিমাছে, কখনো বা অতিকায় ডাইনোসরাসে, কখনো বা মানুষের মতো নিরস্ত্র স্তন্যপায়ী জীবে। জীবজগতের গোটা ইতিহাসটাই যেন এক সর্বব্যাপী বিশৃঙ্খলার চরম দৃষ্টান্ত।

এই বিশৃঙ্খলার মধ্যে শৃঙ্খলার সূত্রটি যিনি প্রতিষ্ঠিত করেছিলেন তাঁর নাম আমরা সকলেই জানি। ইংরেজ বিজ্ঞানী চার্লস্ ডারউইন। ঠিক একশো বছর আগে ১৮৫৯ সালে তাঁর যুগান্তকারী বই 'অরিজিন অব স্পিসিস্' প্রকাশিত হয়। এই বইয়ে অজস্র দৃষ্টান্তের সাহায্যে তিনি যে সূত্রটিকে ব্যাখ্যা করেছেন তাকে বলা হয় ক্রমবিকাশের সূত্র। সত্যি কথা বলতে কি, মানুষের ঠিকানা জানার চেষ্টার শুরু এই ক্রমবিকাশের সূত্র থেকেই। এর আগে পর্যন্ত মানুষের বরাত মোটামুটি ঈশ্বরের ওপরেই ছেড়ে দেওয়া হয়েছিল। মানুষের মানুষ হবারও যে একটা ইতিহাস আছে, শুধু মানুষ কেন প্রত্যেকটি জীবেরই আছে—কথাটা আগে কেউ কেউ বলে থাকলেও ডারউইনই প্রথম যুক্তি ও তথ্যের সাহায্যে একটি বৈজ্ঞানিক সুত্রের চেহারায় কথাটিকে উপস্থিত করেছেন। এই দিক থেকে ডারউইনের বইটি যেন একটি আরশি, এই আরশিতে মানুষ নিজের চেহারা দেখতে পেয়েছে এবং নিজেকে পুরোপুরি মানুষ হিসেবে ভাবতে শিখেছে। আর তখন থেকেই উঠে-পড়ে লেগেছে

নিজের ঠিকানাটি খুঁজে বার করার জন্যে। আমাদের যাত্রাও এই ঠিকানার উদ্দেশ্যেই। কিন্তু তার আগে এই ঠিকানাটির হদিশ যাঁর কাছ থেকে প্রথম পাওয়া গিয়েছে তাঁর জীবন সম্পর্কে সংক্ষেপে দু-একটা কথা জেনে নেব।

## চার্লস রবার্ট ডারউইন (১৮০৯-১৮৮২)

চার্লস রবার্ট ডারউইনের জন্ম ১৮০৯ সালের ১২ই ফেব্রুআরি তারিখে। আট বছর বয়সে ডারউইনের মা মারা যান, বাবার হাতে ডারউইন মানুষ। ডারউইনের বাবা ছিলেন তিনশো পঞ্চাশ পাউণ্ড ওজনের হাসিখুশি দিলদরিয়া মেজাজের এক মস্ত মানুষ। ছেলেকে মানুষ করতে গিয়ে তাঁর ধারণা হল, ছেলেটা একেবারেই বাউণ্ডুলে আর অপদার্থ। লেখাপড়ায় মন নেই, শুধু যতো রাজ্যের জঞ্জাল জড়ো করার দিকে তার ঝোঁক। নুড়ি, শামুক, পাখির ডিম, ফুল, পোকামাকড় বা এমনি ধরনের সব জিনিস কোথা থেকে কোথা থেকে কুড়িয়ে নিয়ে আসে আর সারাটি দিন তাই নিয়ে মশগুল হয়ে থাকে। বিরক্ত হয়ে তিনি ছেলেকে একটা ক্লাসিকাল স্কুলে ভর্তি করিয়ে দিলেন। কিন্তু তাতেও বিশেষ ফল হল না। দেখা গেল গ্রীক বা ল্যাটিনের ওপর ছেলেটার কোনো আকর্ষণ নেই, তার বদলে সে নিজেদের বাড়ির বাগানে একটা ল্যাবরেটরি ফেঁদে বসেছে আর নানা ধরনের টুকিটাকি এক্‌স্‌পেরিমেণ্ট নিয়ে মেতে আছে। স্কুলের সহপাঠীদের আর মাস্টারমশাইদের মত শোনা গেল— ছেলেটা হাবা। হেডমাস্টারমশাই রায় দিলেন—ছেলেটাকে শোধরানো যাবে না। আরও বেশি বিরক্ত হয়ে বাবা ছেলেকে পাঠিয়ে দিলেন এডিনবার্গ বিশ্ববিদ্যালয়ে ডাক্তারী পড়তে। বাবা নিজেও ছিলেন ডাক্তার, ছেলে ডাক্তার হলে তিনি খুশিই হতেন। বাবাকে খুশি করার অনিচ্ছা ছেলেরও ছিল না। কিন্তু দেখা গেল, অ্যানাটমিতে তার মন বসছে না, মেটিরিয়া মেডিকার বক্তৃতা শুনলে তার হৃদকম্প জাগে। একদিন একটি শিশুর শরীরে অপারেশন

করা হচ্ছে (তখনো পর্যন্ত অপারেশন করার সময়ে রোগীকে অজ্ঞান করার ব্যবস্থা হয়নি) আর শিশুটি তারস্বরে চেঁচাচ্ছে—ডারউইনের অসহ্য মনে হওয়াতে তিনি ছুটে অপারেশন থিয়েটার থেকে বাইরে চলে এলেন। এ খবর যথাসময়ে বাবার কাছে পৌঁছল এবং ছেলের সম্পর্কে একেবারে হতাশ হয়ে তিনি মনস্থ করলেন যে ছেলেকে পাদরী করার চেষ্টা করবেন। ফলে ডাক্তারী পড়ায় ইস্তফা দিয়ে ডারউইনকে যেতে হল কেমব্রিজের ক্রাইস্ট কলেজে। তিনটে বছর কাটল সেখানে আর তারপরেই এমন একটা ঘটনা ঘটল যাতে ডারউইনের ভবিষ্যৎ চিরকালের জন্যে নির্ধারিত হয়ে গেল। ঘটনাটি হচ্ছে এই: 'বীগ্‌ল' নামে একটি জাহাজ পৃথিবী পর্যটনে বেরুবে, সেই জাহাজের জন্যে একজন প্রাণিতত্ত্ববিদ দরকার—ডারউইনের নাম এই পদের জন্যে সুপারিশ করা হল এবং তিনিই মনোনীত হলেন। বিনে মাইনের চাকরি, তবুও বাবার দিক থেকে বিশেষ আপত্তি হয়নি কারণ বাবার নিজের এত প্রচুর টাকাপয়সা ছিল যে ছেলের চাকরি সম্পর্কে তাঁর বিন্দুমাত্র মাথাব্যথা ছিল না। বরং তার মনে একটা ক্ষীণ আশা ছিল যে সাতঘাটের জল খেয়ে হয়তো ছেলের মাথা থেকে বৈজ্ঞানিক গবেষণার ভূত নেমে যেতে পারে।

কিন্তু বাবা কোনো দিনই ছেলেকে বুঝতে পারেননি। বৈজ্ঞানিক গবেষণার ভূত নামা দূরে থাকুক তা আরো জেঁকে বসে। যা ছিল নেশা তা হয়ে ওঠে একাগ্র সাধনা।

১৮৩১ থেকে ১৮৩৬—এই পাঁচ বছর বীগ্‌ল জাহাজ সমুদ্রে সমুদ্রে ঘুরে বেড়াল আর বাইশ বছরের তরুণ বৈজ্ঞানিকটি খোলা চোখ আর খোলা মন নিয়ে পৃথিবীর এই বিচিত্র জীবজগৎকে খুঁটিয়ে পর্যবেক্ষণ করলেন। তিনি কোনো মনগড়া তত্ত্ব নিয়ে কাজে নামেননি, যতো বেশি সম্ভব তথ্য যোগাড় করে গিয়েছেন। এই তথ্যগুলো বিশ্লেষণ করে শেষ পর্যন্ত কোন্ তত্ত্বে পৌঁছনো যেতে পারে সে-সম্পর্কে গোড়ার দিকে তাঁর কোনো ধারণাই ছিল না।

দেশে ফিরে এসে প্রথমে তিনি একটি বিয়ে করলেন, তারপরে একদিকে যেমন তিনি দশটি ছেলেমেয়ের বাপ হলেন অপরদিকে পুরো কুড়িটি বছর ধরে সংগৃহীত তথ্যগুলো বিচার-বিশ্লেষণ করে তাঁর ছেলেমেয়ের সত্যিকারের পূর্বপুরুষকে আবিষ্কারের চেষ্টা করতে লাগলেন।

১৮৫৯ সালের ২৪শে নভেম্বর ডারউইনের বইটি প্রকাশিত হয়। প্রথম সংস্করণে বইটির নাম ছিল—"দি অরিজিন অব স্পিসিস বাই মীন্‌স্ অব ন্যাচারাল সিলেক্‌শন অর দি প্রিসার্ভেশন অব ফেভরড্ রেসেস ইন দি স্ট্রাগল্ ফর লাইফ।" এই বিদকুটে রকমের লম্বা নামটির বাংলা করলে এই রকমটি দাঁড়ায়ঃ "প্রাকৃতিক নির্বাচনের মাধ্যমে প্রজাতির উদ্ভব বা আনুকূল্য-প্রাপ্ত জাতিসমূহের বেঁচে থাকার সংগ্রামে টিকে থাকা।" নামটি লম্বা বটে কিন্তু এই নামের মধ্যে মূল বক্তব্যটি বলে দেওয়া হয়েছে। তা হচ্ছে প্রাকৃতিক নির্বাচন। এই প্রাকৃতিক নির্বাচন ব্যাপারটা কী—সে সম্পর্কে আমাদের কিছুটা ধারণা থাকা দরকার।

## প্রাকৃতিক নির্বাচন

প্রাকৃতিক নির্বাচনের মূল কথা চারটি। এক এক করে ধরা যাক।

জীবজন্তুর যতো বাচ্চা বেঁচে থাকে তার চেয়ে অনেক বেশি জন্মায় ও মরে। বিশেষ করে নিম্নতর জীবদের ক্ষেত্রে দেখা যায়, লক্ষ-লক্ষ কোটি-কোটি ডিম থেকে শেষ পর্যন্ত বেঁচে থাকে ও বড়ো হয়ে ওঠে একটি বা দুটি জীব। যেমন ধরা যাক সমুদ্রের কোনো কোনো মাছের কথা। হিসেব করে দেখা গিয়েছে, একজোড়া কড্ মাছ ষাট-লক্ষ ডিম পাড়ে, একজোড়া লিঙ মাছ দু-কোটি আশি লক্ষ! যদি এই ষাট-লক্ষ ডিম থেকে ষাট-লক্ষ বাচ্চা হত বা দু-কোটি আশি লক্ষ বাচ্চাই বেঁচে থাকত তাহলে অল্প সময়ের মধ্যে সমুদ্রটা হয়ে উঠত কড্ বা লিঙ মাছের একটা জমাট পিণ্ড।

কিন্তু চোখের ওপরেই দেখা যাচ্ছে, তা হয়নি। বহু বছর ধরে পৃথিবীর সমুদ্রে কড্ বা লিঙ মাছের সংখ্যা মোটামুটি একই রকম থেকে গেছে। তার মানে, এই বিশেষ জাতের জীবদের নিজেদের অস্তিত্ব টিকিয়ে রাখার জন্যে দাম হিসেবে দিতে হয়েছে লক্ষ-লক্ষ কোটি-কোটি প্রাণের মৃত্যু।

আরো দৃষ্টান্ত দেওয়া চলে। একজোড়া খরগোশের বছরে সত্তরটি বাচ্চা হতে পারে। অথচ দেখা যাচ্ছে, পৃথিবীতে মোট খরগোশের সংখ্যা বছরে বছরে বেড়ে চলেনি। তার মানে, এই সত্তরটি বাচ্চার মধ্যে একটির বেশি বাচ্চা বাঁচে না।

একজোড়া ব্যাঙের প্রত্যেকটি ডিম থেকে যদি বাচ্চা ফুটে বেরুত এবং প্রত্যেকটি বাচ্চা বেঁচে থাকত তাহলে কিছুকালের মধ্যেই পৃথিবীতে ব্যাঙ ছাড়া অন্য কোনো জীবের ঠাঁই হত না।

হাতিদের বাচ্চা হয় খুব কম আর অনেক দেরি করে করে। কিন্তু এই হাতিদেরও সব বাচ্চা যদি বেঁচে থাকত তাহলে সাড়ে-সাতশো বছরের মধ্যে একজোড়া হাতির বংশধরদের সংখ্যা হত এক-কোটি নব্বুই-লক্ষ! কিন্তু আমরা জানি পৃথিবীতে হাতির সংখ্যা খুব বেশি নয়, হাতিকে একটি দুর্লভ জীব বলে গণ্য করা হয়।

আবার মানুষের বেলায় দেখা যাচ্ছে, মানুষের সংখ্যা বছরে বছরে বেড়ে চলেছে—যদিও একজোড়া মানুষের বছরে একটির বেশি বাচ্চা হয় না (একসঙ্গে দুটি তিনটি বা চারটি বাচ্চা হওয়ার ঘটনা এত বিরল যে অনায়াসে হিসেব থেকে বাদ দেওয়া চলে) এবং সারা জীবনে দশটির বেশি বাচ্চা হওয়ার ঘটনা কদাচিৎ ঘটে।

এ থেকে দ্বিতীয় কথাটি আসে। বেঁচে থাকার সংগ্রাম। এই সংগ্রাম থেকে কারও রেহাই নেই। বেঁচে থাকতে হলে খাদ্য চাই, বায়ু চাই, আলো চাই, উত্তাপ চাই, শত্রুর কবল থেকে আত্মরক্ষা করা চাই, প্রাকৃতিক দুর্যোগ থেকে বাঁচবার উপায় জানা চাই—আরো অনেক কিছু চাই। এতগুলো চাহিদা পূরণ করার ক্ষমতা থাকলে পরেই কোনো একটি জীব বেঁচে থাকে। এরই নাম বেঁচে

থাকার সংগ্রাম। এই সংগ্রামে কারা জয়ী হয়েছে আর কারা হেরে গেছে তা খুব সহজেই বুঝে নেওয়া চলে। যদি দেখা যায়, কোনো এক বিশেষ জাতের জীবের সংখ্যা বছরে বছরে কমছে তবে বুঝতে হবে তারা বেঁচে থাকার সংগ্রামে হেরে-যাওয়ার দলে। যাদের সংখ্যা বছরে বছরে একই রকম থাকছে তারা জিতেছে, তবে তাদের জিতটা খুব বড়ো রকমের জিত নয়। বড়ো রকমের জিত হয়েছে তাদেরই যাদের সংখ্যা বাড়ছে।

এবারে প্রশ্ন করা চলে—এই হার-জিতের ভেতরের রহস্যটা কী? জবাবে ডারউইন বলেছেন—সারভাইভাল অব দি ফিটেস্ট্। যোগ্যতমের টিকে থাকা। কথাটার মানে কি?

মধ্যযুগের অতিকায় ডাইনোসররা পৃথিবী থেকে নিশ্চিহ্ন হয়ে মুছে গেছে। তার মানে, বেঁচে থাকার সংগ্রামে এই ডাইনোসররা শুধু যে হেরেছে তা নয়, একেবারে গো-হারান হেরেছে। অথচ এই মধ্য-যুগেরই শেষদিকের নিরীহ প্রায়-নিরস্ত্র ও দুর্বল স্তন্যপায়ীরা শুধু যে জিতেছে তা নয়, পৃথিবীর ওপরে আধিপত্য করছে।

কেন এমনটি হয়? জবাবে ডারউইন বলছেন, স্তন্যপায়ী জীবরা হচ্ছে এই বিশেষ সময়ের 'ফেভর্ড্' বা আনুকূল্য-প্রাপ্ত।

অর্থাৎ, এই আনুকূল্য-প্রাপ্তরাই হচ্ছে যোগ্যতম। 'আনুকূল্য-প্রাপ্ত' কথাটার মানে কি? ডারউইন বলছেন, সব জীবই পরিবেশের সঙ্গে নিজেদের খাপ খাওয়াতে চেষ্টা করে। কেউ পারে, কেউ পারে না। যারা পারে তারাই হচ্ছে 'ফেভর্ড্' বা আনুকূল্য-প্রাপ্ত। তারাই যোগ্যতম।

'পরিবেশ' বলতে আমরা কী বুঝব? পরিবেশ মানে চারপাশের অবস্থা, যে-অবস্থার মধ্যে জীবকে চলাফেরা করতে হয়। এর মধ্যে অনেকগুলো বিষয় পড়ে। যেমন, জলহাওয়া ও ভূ-প্রকৃতি। যে-বিশেষ জায়গায় জীবটি চলাফেরা করছে সে-জায়গাটা ঠাণ্ডা না গরম, শুকনো না জোলো, খরা না বাতুলে, সে-জায়গার কাছাকাছি সমুদ্র বা পর্বত আছে কিনা—এসবের ওপর জীবটির জীবনধারণ অনেক-

খানি নির্ভর করে। এ ছাড়া খাদ্যের ব্যাপার তো আছেই। জীবটিকে বেঁচে থাকতে হলে খাদ্যের যোগান থাকা চাই। সব মিলিয়ে পরিবেশ।

এই পরিবেশের সঙ্গে খাপ খাইয়ে চলতে না পারলেই অবধারিত বিলুপ্তি। মধ্যযুগের ডাইনোসরের কথা বলেছি, আরো অজস্র দৃষ্টান্ত দেওয়া চলে। হালের একটি দৃষ্টান্ত হচ্ছে হিমযুগের ম্যামথ। এই ম্যামথরা ছিল আজকালকার হাতিদের সমগোত্রীয়। হিমযুগে এই ম্যামথরা বীরবিক্রমে চলাফেরা করত। ঘন পশমে ঢাকা তাদের শরীরের গড়নটাই ছিল হিমযুগের উপযুক্ত। কিন্তু হিমযুগ শেষ হবার সঙ্গে সঙ্গে ম্যামথদেরও আয়ু শেষ হয়েছে। হিমযুগে ম্যামথরা ঘুরে বেড়াত তুষারঢাকা তুন্দ্রা-অঞ্চলের ওপর দিয়ে। সেখানে গাছপালা বলতে ছিল ছোট ছোট ঝোপ, যেমন মেরু-অঞ্চলে দেখা যায়। ম্যামথদের গায়ের ঘন লোমে ঢাকা চামড়া, তাদের শুঁড়, তাদের পায়ের গড়ন, তাদের শরীরের পরিপাক-ব্যবস্থা—সমস্তই ছিল এই পরিবেশের উপযোগী। কিন্তু হিমযুগের পরে উষ্ণযুগ শুরু হতেই বড়ো বড়ো গাছপালায় তুন্দ্রা-অঞ্চল ছেয়ে যায়, অন্য ধরনের লতাপাতা ও ঝোপ-ঝাড় গজিয়ে ওঠে। তখন দেখা যায়, ম্যামথদের শরীরের যে-বিশেষ গড়নটি হিমযুগের পক্ষে সবচেয়ে সুবিধের ব্যাপার হয়ে দাঁড়িয়েছিল, উষ্ণযুগে সেটাই হয়ে দাঁড়ায় মারাত্মক অসুবিধের কারণ। সে-অবস্থায় অবধারিত বিলুপ্তি ছাড়া ম্যামথদের আর কোনো গতি থাকে না।

কিন্তু আসলে ব্যাপারটা কি? হিমযুগ শুরু হবার সঙ্গে সঙ্গে এই যে একদল হাতির গায়ে ঘন লোম গজিয়ে উঠল—সেটা কেন? ব্যাপারটা কি এই যে সাধারণ একটা হাতি হঠাৎ একদিন বলে উঠেছিল—'নাঃ, বড়ো ঠাণ্ডা লাগছে, আমার গায়ে ঘন লোম গজাক,' —আর অমনি তার গায়ে লোম গজিয়েছিল? তাই যদি হত তাহলে এই যে পুরুষরা বলে আসছে 'আমাদের মাথায় যেন টাক না পড়ে'—তাতে পুরুষদের মাথায় টাক পড়া বন্ধ হয়েছে কি? জিরাফের

ঘাড় লম্বা, তার মানে এই নয় যে বহুকাল আগেকার কোনো একটি জিরাফ মনে মনে চেয়েছিল যে তার ঘাড়টা যেন লম্বা হয়—আর অমনি তার ঘাড় লম্বা হয়েছে।

এ থেকেই চতুর্থ কথাটা ওঠে। জীবকোষের পরিবর্তনীয়তা ও পরিবর্তমানতা। মানে কি ?

ইংরেজি "জার্ম্ প্লাজম্" শব্দের অর্থে জীবকোষ শব্দটি ব্যবহার করা হয়েছে। 'কোষ' শব্দের অর্থ সূক্ষ্ম অংশ বা বিন্দু। একেবারে গোড়ার যে-অবস্থা থেকে জীবদেহের শুরু তাকেই বলা হয় জীব-কোষ। এই জীবকোষের পুষ্টি হতে হতে ভ্রূণ, ভ্রূণের পুষ্টি হতে হতে পূর্ণাঙ্গ সন্তান। এই জীবকোষ পদার্থটি বড়োই অস্থির, কখনো এক অবস্থায় থাকে না, অনবরত পরিবর্তিত হয়ে হয়ে চলে। এই জন্যেই দেখা যায়, একই পিতামাতার পাঁচটি সন্তানের মধ্যে প্রত্যেকের সঙ্গে প্রত্যেকের কিছু না কিছু পার্থক্য থাকেই। এবং এক পুরুষের সামান্য একটু পার্থক্য পরের পুরুষে আরেকটু প্রকট হয়ে ওঠে। এই ব্যাপারটিকেই ডারউইন বলেছেন, জীবকোষের পরিবর্তনীয়তা ( অর্থাৎ যার পরিবর্তন হতে পারে ) এবং পরিবর্ত-মানতা ( অর্থাৎ যার পরিবর্তন হয়ে থাকে )।

দৃষ্টান্ত নিয়ে আলোচনা করলে বোঝার সুবিধে হবে। ম্যামথদের কথাই ধরা যাক। যে জীবকোষ থেকে হাতির জন্ম সেই জীব-কোষের মধ্যে অনবরত পরিবর্তন ঘটছিল। ফলে যে-সব বাচ্চা জন্মাচ্ছিল তাদের প্রত্যেকের সঙ্গে প্রত্যেকের কিছু না কিছু পার্থক্য থেকে যাচ্ছিল। এদের মধ্যে একদল বাচ্চা ছিল যারা জন্মেছিল সারা শরীরে ঘন লোম গজাবার দিকে একটা প্রবণতা নিয়ে। স্বাভাবিক নিয়মেই বড়ো হবার সঙ্গে সঙ্গে এদের শরীর লোমশ হয়ে যায়। উষ্ণযুগের আবহাওয়ায় এই লোমশ হাতিরা বিশেষ সুবিধে করতে পারে না, বেঁচে থাকার সংগ্রামে তাদের হেরে যেতে হয়। কিন্তু হিমযুগের আবহাওয়ায় একমাত্র এই লোমশ হাতিদেরই বেঁচে থাকার সংগ্রামে বড়ো রকমের জিত হয় এবং তারা দ্রুত বংশবৃদ্ধি করে।

এরাই হচ্ছে হিমযুগের ম্যামথ। অন্য হাতিরা তখন কোণঠাসা হয়ে গিয়েছে এবং আস্তে আস্তে নির্বংশ হচ্ছে।

## ক্রমবিকাশের সূত্র

'প্রাকৃতিক নির্বাচন' ব্যাখ্যা করতে গিয়ে এতক্ষণ যে-সব কথা বলা হল তার মধ্যেই ক্রমবিকাশের সূত্রটি খুঁজে পাওয়া সম্ভব। তা হচ্ছে এই:

জীবজগতে যতো জীব জন্মায় তার মধ্যে বেঁচে থাকে গোনাগুনতি কয়েকটা মাত্র। বাদবাকি সমস্ত মরে যায়। যারা বেঁচে থাকে তারা কেন বাঁচে? বাঁচে, কারণ তারা বেঁচে থাকার সংগ্রামে জয়ী হয়। বেঁচে থাকার সংগ্রামে জয়ী হয়, কারণ তারা পরিবেশের সঙ্গে খাপ খাইয়ে চলতে পারে। তার মানে, একই পিতামাতার সন্তানদের মধ্যে কেউ পরিবেশের সঙ্গে খাপ খাইয়ে চলতে পারছে, কেউ পারছে না। এমনটি যে হয় তার কারণ একই পিতামাতার সন্তান-দের মধ্যেই কিছু না কিছু পার্থক্য থাকেই। প্রত্যেকটি সন্তান নিজস্ব কতকগুলো বৈশিষ্ট্য নিয়ে জন্মায়। এই বৈশিষ্ট্য যদি পরিবেশের সঙ্গে খাপ খাইয়ে চলার ব্যাপারে সহায়ক হয় হবে এই বিশেষ সন্তানটি বেঁচে থাকে ও বংশবৃদ্ধি করে। আবার, এই বংশধরদের মধ্যেও পূর্বপুরুষের বৈশিষ্ট্য তো থাকেই, তারও ওপরে প্রত্যেকের মধ্যে নিজস্ব কতকগুলো বৈশিষ্ট্য এসে যায়। এবারেও সেই একই কথা। এদের মধ্যে অল্প কয়েকজন বাঁচে, অধিকাংশই মরে যায়। যারা বাঁচে তাদের বৈশিষ্ট্য এবং আরো কিছু নিয়ে জন্মায় তাদের বংশধররা। আবার সেই অনেক মৃত্যু ও অল্প কয়েকটি জীবন। এমনি ভাবে বংশের পর বংশে জীবনের ধারা বয়ে চলে।

লক্ষ্য করার বিষয় এই যে জীবনের এই ধারাটিতে যদিও কোনো ছেদ নেই কিন্তু এই ধারাটি একই চেহারায় কখনো দু-বার উপস্থিত হচ্ছে না। অনবরত বদলাচ্ছে, অনবরত নতুন নতুন বৈশিষ্ট্য অর্জন করে চলেছে। এইভাবে চেহারা বদলাতে বদলাতে এমন একটা সময়

আসে যখন মনে হয়, জীবনের ধারাটি যেখান থেকে শুরু হয়েছিল আর যেখানে এসে পৌঁচেছে—এ দুয়ের মধ্যে সরাসরি কোনো যোগ নেই।

যেমন, শুধু চোখের দেখায় আমরা কিছুতেই মানতে রাজি হব না যে আজকের দিনের পাখিরা হচ্ছে মধ্যযুগের উড়ন্ত হিংস্র টেরোডাক্‌-টিলের বংশধর। টেরোডাক্‌টিলের ছবি দেখলেও আঁতকে উঠতে হবে। রোঁয়াওঠা কুৎসিত গা, পালকহীন চামড়ার ডানা, ধারালো দাঁতওলা মুখ। এরাই কিনা আলোর মতো সুন্দর আর গানের মতো মিষ্টি পাখিদের পূর্বপুরুষ! অবশ্য এই রূপান্তরটি হতে কয়েক কোটি বছর সময় লেগেছে।

তাহলে আসল কথাটা কী দাঁড়াচ্ছে? আজকের দিনে পৃথিবীর যেখানে যতো রকমের জীব দেখছি তাদের প্রত্যেকেরই একটা ইতিহাস আছে। ঠিক আজকের দিনের চেহারাই তাদের বরাবরকার চেহারা নয়। হাজার-লক্ষ-কোটি বছর ধরে বদলাতে বদলাতে আজকের দিনের এই বিশেষ চেহারা। এবং এখানেই শেষ নয়। আরো হাজার-লক্ষ-কোটি বছর ধরে বদলাবে। যারা এমনভাবে বদলাচ্ছে যে পরিবেশের সঙ্গে খাপ খাইয়ে চলা সম্ভব—তারাই বেঁচে থাকবে। আর যারা এমনভাবে বদলাবে যে পরিবেশের সঙ্গে খাপ খাইয়ে চলা সম্ভব নয়—তারা নিশ্চিহ্ন হয়ে যাবে।

এই হচ্ছে ক্রমবিকাশের সূত্র। এটা ডারউইনের আনকোরা আবিষ্কার নয়। ডারউইনের সময়ে এবং ডারউইনের আগেও অনেকে এই একই কথা বলেছেন। কিন্তু ডারউইনের কৃতিত্ব হচ্ছে এই যে তিনিই সর্বপ্রথম এই সূত্রের সমর্থনে অকাট্য সাক্ষ্যপ্রমাণ হাজির করতে পেরেছেন।

এবার তাহলে মেনে নিতে হবে যে মানুষের আজকের চেহারাটাও বরাবরকার নয়, মানুষেরও একটা ইতিহাস আছে—একটা ঠিকানা। কোন্ বিশেষ ধরনের জীবের ক্রমবিকাশের পরিণতি আজকের দিনের মানুষ?

জবাব শুনে একশো বছর আগেকার মানুষ চমকে উঠেছিল, ক্ষেপে গিয়েছিল, দারুণ একটা হৈ-চৈ তুলেছিল। কিন্তু গত একশো বছরে জবাবটা শুধু যে আমাদের গা-সওয়া হয়েছে তা নয়, সত্য বলে স্বীকার করে নিতেও বাধ্য হয়েছি।

জবাবে বলা হয়েছিল, মানুষের পূর্বপুরুষ হচ্ছে 'অ্যানথ্রোপয়েড এপ্', অর্থাৎ, 'মনুষ্যসদৃশ বিশেষ জাতীয় বানর'। বা, বলা যেতে পারে, নর-বানর। সাধারণ বানর নয়, গরিলা নয়, শিম্পাঞ্জী নয়, ওরাং-ওটাং নয়—নর-বানর। তবে ওদের সঙ্গেও সম্পর্ক আছে। গরিলা, শিম্পাঞ্জী, ওরাং-ওটাং—ওরা হচ্ছে মানুষের নিকট জ্ঞাতি। বানররাও ফেলনা নয়। দূর সম্পর্কের জ্ঞাতি। কিন্তু এত কথা বলার পরেও যে-কথাটা থেকে যাচ্ছে তা এই : মানুষই একমাত্র মানুষ, অন্যরা মানুষের যতো বড়ো জ্ঞাতিই হোক তবুও মানুষ নয়।

তফাৎটা কোথায়?

কিন্তু তার আগে মানুষের পূর্বপুরুষের যে-সব সাক্ষ্য ও নিদর্শন পাওয়া গিয়েছে সে-সম্পর্কে কিছুটা আলোচনা সেরে নেওয়া যাক।



# বানর থেকে মানুষ

মানুষের পূর্বপুরুষের সবচেয়ে পুরনো সাক্ষ্য পাওয়া গিয়েছে আফ্রিকায়, কায়রোর কাছাকাছি ফায়ুম নামে একটা জায়গা থেকে। সাক্ষ্যটি খুবই সামান্য—একটি বানরের নিচের চোয়ালের হাড়। এই বানরটির নাম দেওয়া হয়েছে প্যারাপিথেকাস ( Parapithecus )। এরা সাড়ে-তিন কোটি থেকে সাড়ে-চার কোটি বছর আগেকার বাসিন্দা। প্রশ্ন উঠবে, মাত্র নিচের চোয়ালের একখানি হাড় দেখে কি করে বলা যেতে পারে যে বানরটি মানুষের পূর্বপুরুষ ? জীববিজ্ঞানীরা তা পারেন, তাঁদের এই অসাধারণ ক্ষমতা আছে। শরীরের যে-কোনো অংশের একটুকরো হাড় বিশ্লেষণ করে পুরো শরীরটিকে অনেকখানি কল্পনা করে নেওয়া তাঁদের পক্ষে সম্ভব। যেমন, গোড়ালির হাড় দেখে বলা যেতে পারে জীবটি সিধে হয়ে দু-পায়ে চলাফেরা করত কিনা, মাথার খুলি দেখে বলা যেতে পারে জীবটি কথা বলতে পারত কিনা, এমনি আরো নানা সব খবর। প্যারাপিথেকাসের নিচের চোয়ালের হাড় বিশ্লেষণ করে সবচেয়ে বড়ো যে খবরটি জানতে পারা গিয়েছে তা এই : চোয়ালের দাঁতগুলোর গড়ন ও বিন্যাস মানুষের মতো। মানুষের দু-পাটি দাঁতের প্রত্যেক পাটিতে ষোলটি করে দাঁত। আবার ষোলটি দাঁতকে আটটি-আটটি করে দু-ভাগে ভাগ করা যায়। এক-এক ভাগের আটটি দাঁতের মধ্যে দুটি ছেদন, একটি শ্ব, দুটি চর্বণ, তিনটি পেষণ। প্যারাপিথেকাসের চোয়ালেও দাঁতের

সংখ্যা ও বিন্যাস হুবহু একই ধরনের। এ থেকে সিদ্ধান্ত করা হল যে এই প্যারাপিথেকাসের একটি শাখাই পরবর্তী কালে মানুষ হয়েছে, অপর একটি শাখা হয়েছে বনমানুষ, যেমন গরিলা, শিম্পাঞ্জী, ওরাং-ওটাং প্রভৃতি।

এই একই জায়গা থেকে পরে আরো একটি চোয়াল পাওয়া গিয়েছে। এই চোয়ালটি প্যারাপিথেকাসের চেয়েও বড়ো জাতের বানরের। এর নাম দেওয়া হয়েছে প্রোপ্লিওপিথেকাস।

এখনো পর্যন্ত যতোদূর জানা গিয়েছে তা থেকে বলা চলে, প্যারা-পিথেকাস হচ্ছে সমস্ত মানুষ ও বনমানুষের আদি পুরুষ, প্রোপ্লিওপি-থেকাস মাঝখানের একটি ধাপ।

গত একশো বছরে পৃথিবীর নানা অঞ্চলে এই ধরনের বানরের আরো অনেক নিদর্শন পাওয়া গিয়েছে। আলাদা আলাদা নামও দেওয়া হয়েছে তাদের। সবকটি নিদর্শন মিলিয়ে দেখার পরে মোটামুটি ভাবে বলা চলে, প্যারাপিথেকাস থেকে যে বানর-জাতের শুরু তা একসময়ে দুটি ভাগে ভাগ হয়ে যায়, একটি ভাগ শেষ পর্যন্ত হয়ে ওঠে মানুষ, অপর ভাগ বনমানুষ। আর ভাগাভাগির ব্যাপারটা ঘটে আজ থেকে প্রায় আড়াই কোটি বছর আগে।

এখানে একটা কথা বলে নেওয়া দরকার। যেখানে যতো বানর আছে সবাই একসময়ে মানুষ বা বনমানুষ হয়ে উঠবে এমন কোনো কথা নেই। একজাতের বানর আগেও বানর ছিল, এখনো তাই আছে। তাদের নিয়ে আমাদের মাথাব্যথা নেই। আমরা শুধু সেই বিশেষ জাতের বানরদের কথাই উল্লেখ করেছি যাদের শরীরের গড়নের সঙ্গে মানুষের বা বনমানুষের শরীরের গড়নের অনেকখানি মিল। যেমন, একজাতের বানর আছে যাদের দু-পাটিতে ছত্রিশটি দাঁত। এই জাতের বানরদের পক্ষে কোনোকালে মানুষ বা বনমানুষ হবার সম্ভাবনা আছে কিনা, এ-প্রশ্ন নিয়ে আমরা আলোচনা তুলব না। কারণ এ-আলোচনার কোনো শেষ নেই। মানুষের ঠিকানা জানতে গিয়ে ঠিক যতোদূর আমাদের যাওয়া দরকার ততোদূরই যাব।

## প্রাইমেট্‌স্

বানর, বনমানুষ, মানুষ—এই তিনটি শব্দের সাহায্যে যতো রকমের জীবকে বোঝানো হচ্ছে, ইংরেজিতে তাদের একটি সাধারণ নাম আছেঃ প্রাইমেট্‌স্। তার মানে, স্তন্যপায়ী জীবদের মধ্যেই বিশেষ কয়েক দল জীবকে বলা হচ্ছে প্রাইমেট্‌স্। যদি প্রশ্ন করা হয়, প্রাইমেট্‌স্ বলতে যে-সব জীবকে বোঝানো হচ্ছে তাদের বৈশিষ্ট্য কি, তাহলে স্পষ্ট কোনো জবাব দেওয়া যাবে না। মোটামুটি ধরে নেওয়া হয় যে সব জাতের বানর, বনমানুষ আর মানুষ মিলিয়ে প্রাইমেট্‌স্।

বানরদের মধ্যেও একদল জীব আছে যারা পুরোপুরি বানর হয়ে উঠতে পারেনি। যেমন, লেমুর। আবার বানরদের মধ্যেই রয়েছে বনমানুষ যারা পুরোপুরি বানর তো বটেই, বরং তারও বেশি। সবার শেষে মানুষ। এই হচ্ছে প্রাইমেট্‌দের ক্রমবিকাশের ধারা। একেবারে গোড়ার দিকে লেমুর আর একেবারে শেষের দিকে মানুষ। একটু ভাবলেই বোঝা যাবে, ক্রমবিকাশের এই ধারার মধ্যে একমাত্র বিশেষত্ব হচ্ছে এই যে প্রাইমেটদের মাথার খুলির মধ্যেকার মগজটি ক্রমেই বড়ো ও জটিল হয়েছে আর সঙ্গে সঙ্গে শরীরের স্বাভাবিক অস্ত্রসজ্জা কমে গিয়েছে।

শেষ কথাটাকে আর একটু ভালোভাবে বোঝা দরকার। প্রাণ বাঁচিয়ে রাখার জন্যে প্রত্যেকটি জীবকেই অনবরত লড়াই করতে হয়। কাজেই জীবের শরীরের স্বাভাবিক অস্ত্রসজ্জার গুরুত্ব কিছুমাত্র কম নয়। নানা ধরনের জীব নানা ভাবে এই লড়াই চালায়। কোনো কোনো জীব গোড়াতেই আক্রমণ করে বসে, কোনো কোনো জীব ছুটে পালায়, কোনো কোনো জীব আক্রান্ত হলে পরে আত্মরক্ষা করে। যেমন, বাঘ-সিংহের মতো মাংসাশী জীবদের ধারালো দাঁত ও থাবা আছে, তারা আক্রমণকারীর দলে পড়ে। ঘোড়া বা এ-ধরনের জীবদের সম্বল হচ্ছে জোরে ছুট দিতে পারার মতো পা। তারা ছুটে পালায়। হাতি বা গণ্ডারের মতো জীবদের অস্ত্রসজ্জা বলতে ছুঁচলো দাঁত ও খড়্গ। তারা আক্রমণ করে না কিন্তু আক্রান্ত হলে আত্মরক্ষা

করে। এভাবে জীবজগতের প্রায় সমস্ত জীবই নিজের নিজের ধরনে প্রাণ বাঁচিয়ে চলার চেষ্টা করে। একমাত্র প্রাইমেটদের বেলাতেই দেখা যাচ্ছে, শরীরের স্বাভাবিক অস্ত্রসজ্জা বলতে প্রায় কিছুই নেই। তাদের পাঁচ আঙুলওলা পা দিয়ে আর যাই হোক ছুটে পালাবার কাজটি তেমন ভালো ভাবে করা চলে না। তাদের আঙুলের নখগুলো চ্যাপ্টা ধরনের, যা বিশেষ কোনো কাজেই আসার কথা নয়। তবে দাঁতগুলো কিছুটা কাজে লাগে, তা দিয়ে জোরে কামড় দেওয়া চলে। কিন্তু দাঁতের বেলাতেও দেখা যাচ্ছে, বনমানুষ আর মানুষদের মুখে দাঁতের সংখ্যা ছত্রিশের জায়গায় বত্রিশ আর সেগুলো আকারে অনেক ছোট। সোজা কথায়, শরীরের স্বাভাবিক অস্ত্র-সজ্জার দিক থেকে প্রাইমেটদের বড়াই করবার মতো কিছু নেই।
কিন্তু তাই বলে প্রাইমেটরা যে একেবারে নিরস্ত্র তা নয়। বানরদের মধ্যে অনেকেই গাছের ডালকে লাঠির মতো ব্যবহার করতে পারে বা পাথর ছুঁড়ে মারতে জানে। আর মানুষের আসল জোরটাই হচ্ছে হাতিয়ারের জোর। হাতিয়ার সম্পর্কে পরে আমাদের বিস্তৃত ভাবে আলোচনা করতে হবে।
আর প্রাইমেটদের সম্পর্কে বিশেষ করে বলার কথাও এটুকু। শরীরের গড়নের দিক থেকে তাদের মধ্যে কোনো বিশেষত্বই নেই কিন্তু তাদের মগজ অন্য আর পাঁচটা জীবের মতো নয়। সেই মগজ ক্রমেই বড়ো হয়েছে আর মগজ বড়ো হবার সঙ্গে সঙ্গে মগজ খাটা-বার ক্ষমতাও বেড়েছে। এত দুর্বল আর অসহায় শরীর নিয়েও প্রাইমেটরা যে টিকে আছে তা এই মগজের জোরেই।
এতক্ষণ আমরা মানুষকে প্রাইমেটদের মধ্যেই ধরেছি। এবারে আলোচনা করা চলে, প্রাইমেট হওয়া সত্ত্বেও বানর বা বনমানুষের সঙ্গে মানুষের কি কি তফাৎ। মানুষের সঙ্গে বানর ও বনমানুষের আত্মীয়তা আছে, এ কথাটুকু যেমন জেনে রাখা দরকার তেমনি জেনে রাখা দরকার যে বানর ও বনমানুষ থেকে মানুষ অনেক দিক থেকেই আলাদা।

সবচেয়ে বড়ো তফাৎ হচ্ছে মানুষের মাথার খুলির মধ্যেকার মস্ত মগজ। একটা বানরের মাথার খুলির সঙ্গে মানুষের মাথার খুলি মিলিয়ে দেখলেই দুয়ের তফাৎটা স্পষ্ট চোখে পড়বে। বানরের মুখখানা প্রকাণ্ড কিন্তু সেই অনুপাতে তালুর করোটিকা ( cranium ) খুবই ছোট। মানুষের মুখখানা ছোট কিন্তু করোটিকা প্রকাণ্ড। জীব-জগতে মানুষের মতো এত ছোট মুখ আর এত প্রকাণ্ড করোটিকা আর কারও নেই। মানুষ থেকে মানুষেতর জীবের দিকে যতোই যাওয়া যাবে ততোই দেখা যাবে, জীবের মুখ বড়ো হচ্ছে আর করোটিকা ছোট হচ্ছে, সঙ্গে সঙ্গে জীবটির বুদ্ধি কমছে আর হিংস্র হয়ে উঠছে।

তাহলে দেখা যাচ্ছে, মানুষ যে কতখানি মানুষ তার একটা মাপ বার করা যেতে পারে। এই মাপ হচ্ছে করোটিকার মাপ। বিজ্ঞানীরা এই মাপ নেবার জন্যে অঙ্কের সূত্র বার করেছেন। এই সূত্রের সাহায্যে করোটিকার আয়তনের একটি হিসেব নেওয়া হয় এবং হিসেবটি পাওয়া যায় ঘন সেন্টিমিটারে। যেমন, একটি গামলার আয়তন কত ঘন সেন্টিমিটার—তা জানা থাকলে চট করে বলে দেওয়া যায় গামলায় কতখানি জল ধরবে, তেমনি করোটিকার আয়তন জানা থাকলেই মগজের আয়তন সম্পর্কে ধারণা হয়ে যায়। বিজ্ঞানীরা হিসেব করে দেখেছেন, একটি বনমানুষের মগজের আয়তন প্রায় ৫০০ ঘন সেন্টিমিটার ( সংক্ষেপে সি. সি. ) আর একটি মানুষের মগজের আয়তন প্রায় ১৬০০ ঘন সেন্টিমিটার। মানুষ যে কতখানি মানুষ আর বনমানুষ যে কতখানি বুনো তার একটা সরাসরি হিসেব এই দুটি সংখ্যা থেকে বেরিয়ে আসে।

মানুষ কথা বলতে পারে, বনমানুষ পারে না। এজন্যেই দেখা যায়, মানুষের জিভ ও আশেপাশের কয়েকটি অঙ্গ একটু বিশেষ ধরনের। মানুষের মগজের যে বিশেষ অংশ থেকে কথাবার্তা বলার ব্যাপার-টাকে চালনা করা হয় তারও একটি বিশেষ গড়ন আছে। বানর ও বনমানুষের এসব বিশেষত্বের কোনোটিই নেই।

দাঁতের বিন্যাসের দিক থেকেও মানুষ বনমানুষ থেকে আলাদা। বনমানুষের দাঁতের বিন্যাস ইংরেজি U অক্ষরের মতো। তার মুখের দু-পাটির চারটি শ্ব-দাঁত খুবই বড়ো ; এত বড়ো যে একদিকের দাঁত উল্‌টো দিকে মাড়িতে গিয়ে ঠেকে। এজন্যেই দেখা যায় বনমানুষের ছেদন দাঁত ও চর্বণ দাঁতের মাঝখানে বেশ খানিকটা ফাঁক আছে। মানুষের বেলায় তা নেই।

বনমানুষ ও মানুষের শরীরের গড়নের মধ্যে আরো একটি মস্ত তফাৎ আছে। যদিও বনমানুষ মানুষের মতোই খাড়া হয়ে চলাফেরা করতে পারে কিন্তু কাজের বেলায় দেখা যায় বনমানুষকে শরীরের ভার সামলাবার জন্যে হাতদুটোকে সমানে ব্যবহার করতে হচ্ছে। তাছাড়া গাছের ডাল থেকে ডালে ঝুলে ঝুলে যাবার সময়ে বনমানুষকে হাতদুটোকেই ব্যবহার করতে হয়।

খাড়া হয়ে চলতে হলে সবচেয়ে বড়ো সমস্যা যেটা ওঠে তা হচ্ছে শিরদাঁড়ার ওপরে মাথাটার ভারসাম্য বজায় রাখা। মাথার খুলির তলার দিকে ছোট্ট একটি ফুটো আছে ; এই ফুটোটির ইংরেজি নাম ফোরামেন ম্যাগ্‌নাম। শিরদাঁড়ার সঙ্গে মগজের যোগাযোগ এই ফুটোর মধ্য দিয়েই। মানুষের বেলায় এই ফুটোটি এমন সমান জায়গায় আছে যে মানুষ চলাফেরা করার সময়ে মাথাটিকে সিধে রাখতে পারে। বনমানুষের মাথার খুলির মধ্যে এই ফুটোটা একটু বাঁকাভাবে আছে বলে চলাফেরা করার সময়ে বনমানুষের মাথাটা সামনের দিকে ঝুঁকে পড়ে।

এ ছাড়াও আরো কিছু কিছু ছোটখাটো তফাৎ আছে। সেগুলো নিয়ে আমাদের মাথা না ঘামালেও চলবে।

এবার সংক্ষেপে বানর থেকে মানুষের ক্রমবিকাশের ধারাটিকে তুলে ধরা যেতে পারে।

### প্যারাপিথেকাস

একেবারে গোড়ার দিকে দেখতে পাওয়া যাচ্ছে ক্ষুদে ক্ষুদে একদল

বানরকে। এদের নাম দেওয়া হয়েছে প্যারাপিথেকাস। এরা লম্বায় বড়ো জোর একফুট। পরবর্তী কালে মিশরের যে অঞ্চলটির নাম হয়েছে ফায়ুম মরুস্থান সেই অঞ্চলের বাসিন্দা এরা। আব-হাওয়া মাঝারি রকমের উষ্ণ, হালের ভূমধ্যসাগর অঞ্চলের মতো। আর সত্যিই সেই অঞ্চলটি ছিল ভূমধ্যসাগরের তীরেই, কারণ সে-সময়ে ভূমধ্যসাগর এখনকার চেয়ে অনেক অনেক বড়ো ছিল। সময়টি হচ্ছে নবজীবীয় যুগের একটি উপযুগ, ভূবিজ্ঞানীরা যার নাম দিয়েছেন অলিগোসেন। এই উপযুগটি আজ থেকে সাড়ে-চার কোটি বছর আগে শুরু হয়ে সাড়ে-তিন কোটি বছর আগে শেষ হয়েছে। কিন্তু উপযুগটির শেষদিকে এসে দেখা যাচ্ছে, প্যারাপিথেকাসের বংশধররা আর সেই ছোট্টটি নেই, লম্বায় প্রায় তিনগুণ বড়ো হয়ে গেছে। এদের নাম দেওয়া হয়েছে প্রোপ্লিওপিথেকাস।

## প্রোপ্লিওপিথেকাস

অলিগোসেন-এর পরে মাইওসেন উপযুগ। এই উপযুগটির শুরু সাড়ে-তিন কোটি বছর আগে, শেষ দেড় কোটি বছর আগে। মাই-ওসেন উপযুগে এসে দেখা যাচ্ছে, প্রোপ্লিওপিথেকাসরা মিশরের ওই একটিমাত্র অঞ্চলের সীমানা ছাড়িয়ে ইওরোপ ও আফ্রিকার নানা জায়গায় ছড়িয়ে পড়েছে। তাদের কারও চেহারা অনেকটা গরিলার মতো, কারও চেহারা অনেকটা শিম্পাঞ্জীর মতো। এক-এক জায়গায় এক-এক রকম নাম দেওয়া হয়েছে তাদের। কেনিয়ায় তাদের নাম প্রো-কন্‌সাল ; ফ্রান্স, সুইজারল্যাণ্ড, স্লোভাকিয়া ও ব্যাভেরিয়ায় প্লিওপিথেকাস ; দক্ষিণ-পূর্ব আফ্রিকায় লিম্‌নোপিথে-কাস। সবশেষের নামটিকে বিশেষ ভাবে মনে রাখা দরকার কারণ এর পরের উপযুগে যাদের আমরা দেখতে পাব তারা এদেরই বংশধর।

## অস্ট্রালোপিথেকাস

পরের উপযুগটির নাম প্লিওসেন। দেড় কোটি বছর আগে শুরু

হয়ে পঞ্চাশ লক্ষ বছর আগে শেষ হয়েছে।

এই উপযুগে এসে প্রথমেই আমাদের নজর দিতে হবে কালাহারি মরুভূমির দিকে। এই মরুভূমির উত্তর সীমান্তে রয়েছে মস্ত চুনা-পাথরের পাহাড়, পাহাড়ের নিচে নদী, নদীর ধারে গুটিকতক গাছ। আবহাওয়া উষ্ণ ও আর্দ্র। পরিচিত জন্তুজানোয়ারদের মধ্যে দেখা যাচ্ছে হরিণ, খরগোশ, ছুঁচো, আর বেবুন জাতীয় একদল বানরকে। কিন্তু এদের দিকে চোখ পড়ে না। এদের সঙ্গেই চলাফেরা করছে নতুন ধরনের আর একটি জীব, তার দিকেই অবাক হয়ে তাকিয়ে থাকতে হয়। জীবটি পেছনের দু-পায়ে ভর দিয়ে সিধে হয়ে হাঁটছে, জীবজগতের ইতিহাসে এমনটি এই প্রথম। বানর বললে এই জীবটিকে খাটো করা হয়, আবার পুরোপুরি মানুষও নয়, দুয়ের মাঝামাঝি একটি বানর-মানুষ। এই বানর-মানুষটির নাম দেওয়া হয়েছে অস্ট্রালোপিথেকাস ( Australopithecus )।

অস্ট্রালোপিথেকাস লম্বায় আরেকটু বড়ো হয়েছে। তিনফুট চার-ইঞ্চি থেকে চারফুট পর্যন্ত। মাথাটা একটু সামনের দিকে ঝুঁকিয়ে চলাফেরা করে। দূর থেকে দেখলে বেঁটেখাটো একটা মানুষ, কিন্তু সামনে এসে ছুঁচলো মুখ আর চ্যাপ্টানো ব্রহ্মতালুর দিকে তাকালে বানর ছাড়া কিছু মনে হয় না। এরা থাকে দল বেঁধে, খাবারের সন্ধানেও বেরোয় দল বেঁধে। হরিণের পাল যখন জল খেতে আসে তখন এরা চারদিক থেকে সেই হরিণের পালকে ঘিরে ধরে, তারপর লাঠির ঘায়ে আর পাথর ছুঁড়ে একটি একটি করে হরিণ মারে। শুধু হরিণ-শিকার নয়, লাঠি বা ছুঁচলো পাথরের সাহায্যে মাটি খুঁড়ে খুঁড়ে ছুঁচো বা খরগোশ শিকার করতেও এরা রীতিমতো পটু। এমন কি বেবুনদেরও এদের হাত থেকে রেহাই নেই। ঘাড় বরাবর তাক্ করে এমন ভাবে লাঠির ঘা মারতে পারে যে এক-এক ঘায়েই এক-একটি বেবুনের দফা শেষ। শিকার বধ করার পরে এরা মরা জানোয়ারগুলোকে টানতে টানতে নিয়ে আসে চুনাপাহাড়ের গায়ে নিজেদের গুহায়। ধারালো পাথরের সাহায্যে জানোয়ারগুলোর

ছাল ছাড়ায়, তারপর শুরু হয় দলবদ্ধ ভোজ। রান্না করে খায় কিনা সে-সম্পর্কে সুনিশ্চিত ভাবে কিছু বলা চলে না। অধিকাংশ বিজ্ঞানীর মতে আগুনের ব্যবহার এরা জানে না। তবে রান্না করুক আর না করুক, খায় এরা সব কিছুই, এমন কি জলের কাঁকড়া ও কচ্ছপও বাদ পড়ে না।

## ড্রাইওপিথেকাস

দক্ষিণ-আফ্রিকা থেকে চোখ সরিয়ে এনে পৃথিবীর অন্যান্য দেশের দিকে তাকালে দেখা যাবে, অস্ট্রালোপিথেকাসের সমসাময়িক কালে পৃথিবীর অন্য সব দেশে কেনিয়ার প্রো-কন্‌সালরা বিপুলভাবে বংশবিস্তার করেছে। এদের নাম দেওয়া হয়েছে ড্রাইওপিথেকাস (Dryopithecus)। চেহারার দিক থেকে এরা অনেকখানিই বানর, অল্পই মানুষ। দেখেই বোঝা যায়, ঝোঁকটা বনমানুষ হবার দিকে। ফ্রান্স, স্লোভাকিয়া আর আফ্রিকায় এরা রয়েছে। আর রয়েছে ভারতবর্ষের শিবালিক পাহাড়ে। শিবালিক পাহাড় হচ্ছে হিমালয়ের দক্ষিণ শ্রেণীর পশ্চিমাংশ। গত ত্রিশ বছরে এই পাহাড়ে এবং আশেপাশে অনেকগুলো বানরের নিদর্শন পাওয়া গেছে। এইসব নিদর্শনের মধ্যে ড্রাইওপিথেকাস তো আছেই, পাশাপাশি আছে অন্য ধরনের বানর যাদের নাম দেওয়া হয়েছে রামপিথেকাস, ব্রহ্মপিথেকাস, শিবপিথেকাস, সুগ্রীবপিথেকাস। চেহারার দিক থেকে এদের সঙ্গে বনমানুষের চেয়ে মানুষের মিল বেশি। এই কারণেই বানর থেকে মানুষের ক্রমবিকাশের ধারায় শিবালিক পাহাড়ে পাওয়া নিদর্শনগুলোর গুরুত্ব কিছুমাত্র কম নয়। বিজ্ঞানীরা অনুমান করেন, এই অঞ্চলে যদি ভালোভাবে প্রত্নতাত্ত্বিক অভিযান চালানো যায় তবে আরো অনেক মূল্যবান নিদর্শন পাওয়া যাবে। কোনো কোনো বিজ্ঞানীর ধারণা, এই শিবালিক অঞ্চলেই মানবজাতির শৈশব কেটেছে।

## পিকিং মানুষ ( সিনানথ্রপাস )

এবার চোখ ফেরাতে হবে চীনের দিকে। দৃশ্যটা আগের মতোই। মরুভূমির সীমানায় চুনাপাহাড়, পাহাড়ের গায়ে মস্ত মস্ত গুহা, আশেপাশে সামান্য গাছপালা। সময়টা হচ্ছে পাঁচ লক্ষ বছর থেকে একলক্ষ বছর আগে। নানান ধরনের জন্তুজানোয়ার ঘোরাফেরা করছে। গণ্ডার, ঘোড়া, উট, ভেড়া, বাইসন, মহিষ, হাতি, হরিণ, ভালুক, বাঘ, হায়েনা। আর এইসব জন্তুজানোয়ারের সঙ্গেই ঘোরাফেরা করছে বানরের মতো দেখতে একদল মানুষ, যাদের নাম দেওয়া হয়েছে পিকিং মানুষ বা সিনানথ্রপাস (Sinanthropus)।

পিকিং মানুষ লম্বায় মাঝারি গোছের, চারফুট এগারো-ইঞ্চি থেকে পাঁচফুট তিন-ইঞ্চি পর্যন্ত। দু-পায়ের ওপরে ভর দিয়েই স্বচ্ছন্দে হাঁটতে পারে। হাঁটবার সময়ে পা-দুটো ধনুকের মতো বেঁকে যায় আর শরীরটা একটু সামনের দিকে ঝুঁকে পড়ে। শিকার করতে বেরোয় দল বেঁধে। যে-সব পাথরের অস্ত্র এরা ব্যবহার করে সেগুলো ঠুকে ঠুকে ধারালো করা। লাঠিও ব্যবহার করে। শিকার করার ব্যাপারে কোনো বাছবিচার নেই, আশেপাশের সব রকম জন্তুই এদের শিকার। আবার একথাও হয়তো বলা চলে, এদের নিজেদেরও বড়ো বেশি শিকার হতে হয়। চাউ-কাউ-তিয়েনের গুহা থেকে সিনানথ্রপাসের যে কটি হাড় পাওয়া গিয়েছে তা সবই ভাঙা। এমন ভাবে ভাঙা যে দেখে মনে হয়, কেউ যেন হাড়ের ভেতর থেকে মজ্জা বার করতে চেষ্টা করেছে। তাছাড়া, সিনানথ্রপাসের হাড়গুলো পাওয়া গিয়েছে অন্য অনেক জন্তুজানোয়ারের হাড়ের স্তূপের মধ্যে থেকে। দেখেশুনে বিজ্ঞানীদের ধারণা হয়েছে, সিনানথ্রপাসরা নরখাদক ছিল, সুযোগ পেলেই তারা একে অন্যকে শিকার করত।

সিনানথ্রপাসের গুহায় সবচেয়ে বেশি পাওয়া গিয়েছে মাথার খুলির করোটিকা। দুটো ব্যাখ্যা আছে। এক হতে পারে যে মাথার খুলির করোটিকাকে এরা শিকারের গৌরবচিহ্ন হিসেবে রেখে দিত। আরেক হতে পারে যে করোটিকাকে এরা ব্যবহার করত পাত্র হিসেবে।

সিনানথ্রপাসের সবচেয়ে বড়ো কৃতিত্ব হচ্ছে পাথরের অস্ত্র তৈরি করতে পারা। লাঠি বা পাথর দিয়ে ঠুকে ঠুকে কোয়ার্টজ্ শিলা থেকে পরতগুলো খসিয়ে ফেলত। তারপর সেই পরত আর মাঝখানের অংশ—দুটোকেই ব্যবহার করা হত অস্ত্র হিসেবে। এ ছাড়া, জন্তুজানোয়ারের হাড় ও হরিণের শিং থেকেও অস্ত্র ও হাতিয়ার তৈরি করে নেওয়ার কায়দাটা তাদের পুরোপুরি জানা ছিল।

সিনানথ্রপাসের মাথার খুলির মধ্যে এমন সব চিহ্ন পাওয়া গিয়েছে যা থেকে বলা চলে, এদের মধ্যে খুব প্রাথমিক ধরনের ভাষার প্রচলন ছিল।

আগুনের ব্যবহারও এরা জানত।

## জাভা মানুষ

সিনানথ্রপাস বা পিকিং মানুষ এ-যুগের একমাত্র সাক্ষ্য নয়। পিকিং থেকে খুব বেশি দূরে যাবার দরকার নেই, খানিকটা দক্ষিণে এলেই দেখতে পাওয়া যাবে এ-যুগের অপর একটি সাক্ষ্য জাভা মানুষকে। জাভা মানুষ বা পিথিক্যানথ্রপাস (Pithecanthropus)। শরীরের গড়নের দিক থেকে পিকিং মানুষের সঙ্গে জাভা মানুষের বিশেষ কোনো তফাৎ নেই।

এই একই সময়ে দক্ষিণ আফ্রিকায় দেখতে পাওয়া যাবে আফ্রিকান-থ্রপাসকে। এটি অবশ্য পিকিং মানুষ বা জাভা মানুষের চেয়েও আরো খানিকটা উন্নত পর্যায়ের।

এতক্ষণ ইওরোপের দিকে আমাদের তেমনভাবে নজর দিতে হয়নি। এবার দিতে হবে। হাইডেলবার্গের কাছাকাছি অঞ্চলে দেখতে পাওয়া যাবে এমন একটি জীবকে যার শরীরের গড়ন খানিকটা মানুষের মতো, খানিকটা বানরের মতো, কিন্তু পিকিং মানুষ বা জাভা মানুষ থেকে একেবারেই আলাদা।

একটিমাত্র চোয়ালের হাড় থেকে এই মানুষটির সন্ধান পাওয়া গেছে। হাইডেলবার্গ থেকে বারো মাইল দূরে ময়ার (Mauer) নামে একটা

গ্রামে এই হাড়টি পাওয়া যায়। গ্রামের নাম থেকে এই মানুষটির নাম হয়েছে ময়ার মানুষ।

যাই হোক, আড়াই কোটি বছর আগে থেকে শুরু করে একলক্ষ বছর আগে পর্যন্ত পৌঁছে মোটামুটি দেখা যাচ্ছে, ইওরোপ, এশিয়া ও আফ্রিকার নানা জায়গায় মানুষের আধিপত্য শুরু হয়েছে। অবশ্য পুরোপুরি আধুনিক মানুষ (যাদের বলা হয় জ্ঞানী মানুষ বা হোমো স্যাপিয়েন্স্) নয়, চেহারায় ও চালচলনে কিছুটা মানুষ কিছুটা বানর। তবে ঝোঁকটা পুরোপুরি মানুষ হবার দিকে। অস্ট্রালো-পিথেকাসকে বলা চলে মানুষের মতো দেখতে বানর। কিন্তু পিকিং ও জাভা মানুষ শুধু নামে নয়, চেহারায় ও চালচলনেও অনেক-খানি মানুষ— বানরের মতো দেখতে মানুষ। তাছাড়া, পিকিং ও জাভা মানুষের সবচেয়ে বড়ো কৃতিত্ব এই যে, তারা হাতিয়ার তৈরি ও ব্যবহার করতে জানত আর ভাষার মাধ্যমে অল্পবিস্তর ভাবের আদান-প্রদান করতে শিখেছিল। আর মানুষ যে পুরোপুরি মানুষ হতে পেরেছে তা এই দুটির জোরেই। হাতিয়ার ও ভাষা।

## নেয়ানডার্থাল মানুষ

বানর থেকে মানুষের ক্রমবিকাশের ধারাটি অনুসরণ করতে করতে এরপর যেখানে এসে তাকাতে হবে সেখানকার দৃশ্য একেবারে ভিন্ন ধরনের। সময়টা হচ্ছে হিমযুগ। আল্পস্, পিরেনিজ ও হিমালয় পর্বতের চুড়ো থেকে হিমবাহ নেমে এসেছে। সারা দেশের ওপরে পুরু একটা বরফের চাদর বিছিয়ে দিয়ে গেছে কে যেন। এই বরফের চাদরে ঢাকা পড়েছে হল্যাণ্ড, বেলজিয়াম, জার্মানি, সুইজারল্যাণ্ড ও উত্তর ইটালি। ওদিকে এশিয়া ও আফ্রিকার দেশগুলোতে বৃষ্টির আর বিরাম নেই, বন্যার মতো জলস্রোত। এক কথায়, পৃথিবীর আবহাওয়াটাই একেবারে অন্যরকম। কোথাও জোলো স্যাঁৎসেঁতে শীত, কোথাও শুকনো কনকনে ঠাণ্ডা। ইওরোপের নাতিশীতোষ্ণ আবহাওয়ায় এতদিন যে-সব জন্তুজানোয়ার বাস করত তারা শীত

পড়ার সঙ্গে সঙ্গে দেশ ছেড়ে পালিয়েছে। বাঘ, হাতি, গণ্ডার, হিপোপটেমাস ইত্যাদি জন্তু তারপরে আর কোনো সময়েই ইওরোপে ফিরে আসেনি। তবে হিমযুগের ইওরোপে হাতি না থাকুক, ম্যামথ আছে। সাধারণ গণ্ডার না থাকুক, আছে বিশেষ ধরনের গণ্ডার যাদের সারা শরীর ঘন পশমে ঢাকা। অর্থাৎ শুধু সেই ধরনের জীব যাদের শরীরের স্বাভাবিক গড়নটাই এমন যে প্রচণ্ড শীতের সঙ্গে যুঝবার মতো আয়োজন শরীরের মধ্যেই আছে।

কিন্তু মানুষের কথা আলাদা। প্রচণ্ড শীত সহ্য করবার মতো স্বাভাবিক আয়োজন তার শরীরে নেই। কাজেই তাকে কৃত্রিম আয়োজন করতে হয়। এই কৃত্রিম আয়োজনের মধ্যে একটি হচ্ছে গুহাবাসী হওয়া।

তার মানে, আবহাওয়া বদলে যাবার সঙ্গে সঙ্গে প্রাগৈতিহাসিক মানুষের জীবনযাত্রাও বদলে যায়। শীত শুরু হলেই গুহায় আশ্রয় না নিয়ে তার উপায় নেই। তারপর গুহাটাকে নানাভাবে বসবাসের উপযোগী করে তুলতে হয়। আগুন জ্বালায়, পাথরের অস্ত্র তৈরি করে, শিকার করা জন্তুজানোয়ারের হাড়গোড় ছড়িয়ে ফেলে রাখে। শীত শেষ হলেই সে বেরিয়ে পড়ে গুহা ছেড়ে। হয়তো আর কোনোকালেই ফিরে আসে না। তখন হায়েনার পাল এসে ঢোকে সেই গুহায় আর ফেলে দেওয়া হাড়গুলোকে চিবিয়ে খেতে চেষ্টা করে। এত হাজার বছর পরেও প্রাগৈতিহাসিক মানুষদের গুহা থেকে পাওয়া হাড়ের ওপরে হায়েনার দাঁতের দাগ পাওয়া গেছে।

আরো একটা ব্যাপার আছে। মনে করা যাক, একদল প্রাগৈতিহাসিক মানুষ একটি গুহার মধ্যে কিছুকাল বসবাস করার পরে গুহাটি ছেড়ে চলে গেছে। তখনো সেই গুহার মধ্যে রয়ে গেছে তাদের জীবনযাত্রার অজস্র চিহ্ন ও সাজসরঞ্জাম। ওদিকে ঠাণ্ডায় আর গরমে গুহার ছাদে ফাটল ধরে আর ছাদ থেকে বড়ো বড়ো পাথরের চাঁই খসে পড়ে মেঝের ওপরে। গুহার ছাদ ও দেওয়াল থেকে জল চুঁইয়ে চুঁইয়ে পড়ে, জলের সঙ্গে সঙ্গে কাদা ও বালি।

এইভাবে গুহার মেঝের ওপরে নতুন একটি আস্তর জমতে শুরু করে। যতোই দিন যায় ততোই পুরু হয় আস্তরটি। তারপর হয়তো নতুন আরেক দল মানুষ এসে সেই গুহার মধ্যে আবার কিছুকাল বসবাস করে, আবার মানুষের জীবনযাত্রার কিছু সাজসরঞ্জাম, সেই মানুষের দল চলে যাবার পরে সেই সাজসরঞ্জামের ওপরে আবার নতুন একটা আস্তর—এমনি চলে পর্যায়ক্রমে। প্রত্নবিদরা যখন একটি গুহা খুঁড়তে শুরু করেন তখন কোন্ আস্তরটি কতখানি পুরু আর কোন্ আস্তরে কি কি সাজসরঞ্জাম পাওয়া গেছে তা থেকেই বিভিন্ন যুগের মানুষের জীবনযাত্রা সম্পর্কে অনেক কিছু ধারণা করে নিতে পারেন।

এই হিমযুগের গুহাবাসী মানুষদের নাম দেওয়া হয়েছে নেয়ানডার্থাল মানুষ। তারা সংখ্যায় প্রচুর আর ইওরোপ, এশিয়া ও দক্ষিণ আফ্রিকার নানা অঞ্চলে ছড়িয়ে আছে। মানুষটার ধড় ছোট, মুণ্ডু প্রকাণ্ড, লম্বায় পাঁচফুট একইঞ্চি থেকে পাঁচফুট তিনইঞ্চির মধ্যে। যদিও খাড়া হয়েই চলাফেরা করে কিন্তু মাথাটা ঝুঁকে পড়ে সামনের দিকে, হাঁটুদুটো বেঁকে যায়। মাথার খুলির গড়নটা পুরোপুরি আধুনিক নয়, বরং তার সঙ্গে কিছুটা মিল রয়েছে পিকিং মানুষের সঙ্গে—কিন্তু মগজটা বেশ বড়োসড়ো ( ১৫৪০ সি. সি. ), আধুনিক মানুষের মতোই।

নেয়ানডার্থাল মানুষের গুহার দিকে তাকালে দেখা যাবে, পাথর থেকে পরত খসিয়ে খসিয়ে সে নানারকম হাতিয়ার ও অস্ত্র তৈরি করেছে। এমন কি পশমের পোশাক সেলাই করার হাতিয়ার পর্যন্ত।

জার্মানির ডুসেলডর্ফ ও এল্‌বেরফেল্ড-এর মাঝখানে যে গিরিপথটি রয়েছে তার নাম নেয়ানডার্থাল। এই গিরিপথের ধারে একটি গুহার মধ্যে থেকে ১৮৫৬ সালে একটি মাথার খুলি পাওয়া গিয়েছিল। এই মাথার খুলির মালিকটিই আমাদের নেয়ানডার্থাল মানুষ। এইটিই প্রথম। হিসেব করে দেখা গেছে যে প্রায় পঁচাত্তর হাজার বছর

আগে এই মানুষটি বেঁচে ছিল। পরে অবশ্য পৃথিবীর নানা জায়গা থেকে নেয়ানডার্থাল মানুষের নিদর্শন পাওয়া গেছে।

## সোয়ান্সকোম্ব ও ফোঁতেশভাদ মানুষ

তবে একথা মনে করার কোনো কারণ নেই যে সে-সময়ে পৃথিবীতে শুধু নেয়ানডার্থাল মানুষরাই ছিল। সাক্ষ্যপ্রমাণ যদিও খুব কম, তবে আরো অন্ততঃ দু-জাতের মানুষের সন্ধান পাওয়া গেছে। একটি দক্ষিণ ইংলণ্ড থেকে, অপরটি ফ্রান্সের আটলান্টিক উপকূল থেকে। একটির নাম সোয়ান্স্‌কোম্ব (Swanscombe) মানুষ, অপরটির নাম ফোঁতেশ্‌ভাদ ( Fontéchevade ) মানুষ। এই দুটি মানুষের নাম আমাদের জেনে রাখা দরকার, কারণ, একদল বিজ্ঞানীর মতে বানর থেকে মানুষের বিবর্তনে এই দুটি মানুষের বড়ো রকমের ভূমিকা আছে।*

## ক্রমবিকাশের ধাপ

বানর থেকে মানুষের বিবর্তনকে দেখাতে দিয়ে আমরা এ-পর্যন্ত যতোদূর এসেছি তার মধ্যে চারটি আলাদা ধাপ রয়েছে। একেবারে প্রথম ধাপে নির্ভেজাল বানর। তবে এই বানরদের মধ্যেই একদল

* ইংলণ্ডের সাসেক্স্‌-এ পিল্‌ট্‌ডাউন নামে একটি গ্রাম আছে। এই গ্রাম থেকে ১৯০৮ থেকে ১৯১২ সালের মধ্যে কয়েক টুকরো মাথার খুলির হাড় পাওয়া গিয়েছিল। সেই থেকে পিল্‌ট্‌ডাউন মানুষ। মানুষটির মগজের আয়তন ছিল ১০৭০ সি. সি.। বলা হয়েছিল যে এই মানুষটিই মানুষের সত্যিকারের পূর্বপুরুষ এবং পঁচাত্তর হাজার থেকে একলাখ বছর আগেকার বাসিন্দা। পরে এই সংখ্যাটিকে আরেকটু কমিয়ে বলা হয়েছিল, চল্লিশ হাজার বছর। শেষ পর্যন্ত ১৯৫৩ সালে প্রমাণ করা হয়েছে যে পিল্‌ট্‌ডাউন মানুষ মস্ত একটা জালিয়াতি। বিজ্ঞানের ইতিহাসে এমন পাকাপোক্ত জালিয়াতির দৃষ্টান্ত দুটি নেই। চল্লিশ বছর ধরে বিজ্ঞানীরা ধরতে পারেননি যে পিল্‌ট্‌ডাউন থেকে যে হাড়গুলো পাওয়া গিয়েছিল তা নকল।

রয়েছে যারা পরে বনমানুষ ও মানুষ হয়ে উঠবে। এই বিশেষ দলটির নাম দেওয়া হয়েছে প্যারাপিথেকাস। দ্বিতীয় ধাপে যারা রয়েছে তাদের নাম দেওয়া হয়েছে অস্ট্রালোপিথেকাস। এরাও বানর তবে মানুষের কিছু কিছু লক্ষণ এদের মধ্যে আছে। শুধু শরীরের গড়নের দিক থেকে নয়, জীবনযাত্রার দিক থেকেও, কারণ; এরা দল বেঁধে বাস করত আর কিছু কিছু হাতিয়ারের ব্যবহার জানত। তৃতীয় ধাপে রয়েছে পিকিং মানুষ ( সিনানথ্রপাস ), জাভা মানুষ (পিথিক্যানথ্রপাস) ও আফ্রিকার মানুষ ( আফ্রিকানথ্রপাস )। এদের দেখে কিছুতেই বলা যাবে না, এরা মানুষের মতো দেখতে বানর, না, বানরের মতো দেখতে মানুষ। এদের শরীরের গড়নে বানরের লক্ষণ ও মানুষের লক্ষণ সমান মাত্রায় রয়েছে। তবে মগজ খাটানোর ব্যাপারে এরা অনেকখানি মানুষ কারণ এরা পাথর থেকে পরত খসিয়ে খসিয়ে নানা ধরনের হাতিয়ার তৈরি করতে পারত। চতুর্থ ধাপে রয়েছে নেয়ানডার্থাল মানুষ। যদিও মাথার খুলির গড়নে কিছুটা বুনো ভাব রয়ে গেছে, কিন্তু মানুষ বলে চিনতে এতটুকু ভুল হয় না।

এই চারটি ধাপের কথা আমরা বলেছি। কিন্তু এ থেকেই যদি একথা ধরে নেওয়া হয় যে বানর থেকে মানুষের বিবর্তন সরাসরি এই চারটি ধাপ পার হয়ে এসেছে তাহলে মস্ত ভুল করা হবে। মানুষের বিবর্তনের ধারাটি এতটা সরল নয়। আমরা দেখেছি, পিকিং মানুষ ও জাভা মানুষের সঙ্গে একই সময়ে ময়ার মানুষও এই পৃথিবীতে বাস করেছে। নেয়ানডার্থাল মানুষের সঙ্গে একই সময়ে ফোঁতেশ্‌ভাদ মানুষ। এ অবস্থায় মানুষের বিবর্তনের ধাপগুলো সম্পর্কে আমরা কিছুটা অনুমান করতে পারি মাত্র, নিশ্চিতভাবে কিছু বলতে পারি না।

তবে প্রথম দুটি ধাপ সম্পর্কে বিজ্ঞানীরা মোটামুটি একমত। প্যারাপিথেকাস ও অস্ট্রালোপিথেকাস। কিন্তু তার মানেও এই নয় যে আধুনিক মানুষকে সরাসরি অস্ট্রালোপিথেকাসের বংশধর বলা

চলে। এই দুটি শব্দের সাহায্যে দুটি ধাপ বোঝানো হয়েছে মাত্র। বানর থেকে মানুষে পৌঁছতে শরীরের গড়নের দিক থেকে যতো রকম অদলবদল হয়েছে তারই বিশেষ কতকগুলো লক্ষণ মিলিয়ে এক-একটি ধাপ। প্যারাপিথেকাস ও অস্ট্রালোপিথেকাস সম্পর্কে শুধু এটুকুই বলা চলে যে মানুষের পূর্বপুরুষ হয়তো এরাই, কিংবা এরা যদি নাও হয় তো হুবহু এদেরই জাতের একদল বানর।

অস্ট্রালোপিথেকাস থেকে আধুনিক মানুষে পৌঁছতে গিয়ে এক-একদল বিজ্ঞানী এক-একটি রাস্তায় পাড়ি দিয়েছেন। তৃতীয় ধাপটি সম্পর্কে এক-এক দলের এক-এক রকম মত। একদলের মতে তৃতীয় ধাপটি হচ্ছে পিকিং ও জাভা মানুষ, একদলের মতে ময়ার মানুষ, আবার আরো একদল আছেন যাদের ধারণা তৃতীয় ধাপটি এখনো আমরা জানতে পারিনি।

নেয়ানডার্থাল মানুষ চতুর্থ ধাপ কিনা, এই নিয়েও নানা মত। তবে অধিকাংশ বিজ্ঞানী মনে করেন যে নেয়ানডার্থাল মানুষ কোনো বংশধর রেখে যেতে পারেনি। পৃথিবী থেকে তারা নিশ্চিহ্ন হয়ে মুছে গেছে। কাজেই চতুর্থ ধাপে কেউ কেউ বসাচ্ছেন সোয়ান্সকোম্ব্ ফোঁতেশ্‌ভাদ মানুষকে, কেউ কেউ বসাচ্ছেন মস্ত একটা প্রশ্নচিহ্ন।

মোটামুটি এটুকু বোধ হয় বলা চলে যে অস্ট্রালোপিথেকাস থেকে মানুষে পৌঁছতে জীবজগতে অনেকগুলো চেষ্টা একসঙ্গে শুরু হয়েছিল। তার মধ্যে মাত্র একটি চেষ্টাই সফল হয়েছে। তবে সেটি যে কোন্‌টি তা স্পষ্টভাবে দেগে দেবার মতো মালমশলা এখনো আমাদের হাতে নেই।

### গোড়ার কথা

এতক্ষণ আমরা আলোচনা করেছি বানর থেকে মানুষের বিবর্তনের কয়েকটি ধাপ নিয়ে। কিন্তু তার চেয়েও গোড়ার কথা, বানর থেকে মানুষের বিবর্তনের এই ধারাটির সূত্রপাত কি-ভাবে? এ-প্রশ্নের জবাবে আবার সেই জীবকোষের পরিবর্তনীয়তা ও

পরিবর্তমানতার কথা তুলতে হবে। কিন্তু কোনো কোনো বিজ্ঞানী ব্যাপারটাকে অন্যভাবেও ব্যাখ্যা করার চেষ্টা করেছেন ও একটি তত্ত্ব খাড়া করেছেন। এখানে এই তত্ত্বটিকে শুধু উপস্থিত করতে চাই।

বিজ্ঞানীরা লক্ষ্য করে দেখেছেন, পোকা-মাকড়-কীট-পতঙ্গ জাতীয় কোনো কোনো জীব ভ্রূণ অবস্থাতেই বংশবৃদ্ধি করতে পারে। 'ভ্রূণ-অবস্থা' কথাটা একটু ব্যাখ্যা করা দরকার। একটি ব্যাঙের ডিম সরাসরি পূর্ণাঙ্গ একটি ব্যাঙে রূপান্তরিত হয় না। মাঝখানে অনেকগুলো পর্ব থাকে। এই পর্বগুলোকে বলা হয় ভ্রূণ অবস্থা, ইংরেজিতে লার্ভা (larva)। ব্যাঙ অবশ্য লার্ভা অবস্থাতে বংশবৃদ্ধি করে না, কিন্তু পোকা-মাকড়-কীট-পতঙ্গ জাতীয় কোনো কোনো জীব করে। একটি লার্ভা থেকে দুটি, দুটি থেকে চারটি, চারটি থেকে আটটি—এমনিভাবে বংশবৃদ্ধির ব্যাপারটা চলতে থাকে। এভাবে বংশবৃদ্ধি করাকে ইংরেজিতে বলে নিওটেনি (Neoteny)। কোনো কোনো বিজ্ঞানী বলেছেন, বানর থেকে মানুষের বিবর্তনেও এমনি একটা নিওটেনির ব্যাপার থাকতে পারে। কথাটার মানে কি?

আমরা কথায় বলি, বানর থেকে মানুষের বিবর্তন হয়েছে। কিন্তু তাই বলে ধরে নিই না যে বানরের সঙ্গে মানুষের কোনো অমিল নেই। সবচেয়ে বড়ো অমিল মাথার খুলির গড়ন। মানুষের চোয়ালের হাড় ছোট, ব্রহ্মতালুর করোটিকা বড়ো, কপাল উঁচু। এ ছাড়াও অমিল আছে। মানুষের গায়ে লোম প্রায় না-থাকার মতো। মানুষের দাঁত বেশি বয়সে গজায়। মানুষের শরীরের হাড় প্রায় পঁচিশ বছর বয়স পর্যন্ত বাড়ে। কিন্তু বিজ্ঞানীরা লক্ষ্য করে দেখেছেন, বানরের ভ্রূণের সঙ্গে মানুষের ভ্রূণের বিশেষ কোনো অমিল নেই। তাই কোনো কোনো বিজ্ঞানী বলতে শুরু করেছেন, বানরের ভ্রূণ থেকে মানুষের বিবর্তন হয়েছে। আর এই আশ্চর্য বিবর্তনের গোড়ায় নিওটেনির মতো

একটা ব্যাপার থাকা একেবারে অসম্ভব ব্যাপার নয়। কথাটাকে আরেকটু বুঝিয়ে বলা চলে। একটি বানরের ভ্রূণ ভ্রূণ-অবস্থাতেই এক থেকে একাধিক হয়ে গিয়েছিল, এরই নাম নিওটেনি। আর তা হতে গিয়ে এই ভ্রূণগুলোর মধ্যে কতকগুলো নতুন লক্ষণ প্রকাশ পায়। এই নতুন লক্ষণবিশিষ্ট ভ্রূণ থেকেই মানুষের বিবর্তন।

গোড়ার কথা আরও একটি আছে যা আমরা আলোচনা করিনি। মানবজাতির শৈশবকাল কোথায় কেটেছে? সারা পৃথিবীতে ছড়িয়ে পড়ার আগে কোন্ বিশেষ অঞ্চলে পৃথিবীর আলো-বাতাসের সঙ্গে তার প্রথম পরিচয়?

এ প্রশ্নের নিশ্চিত জবাব দেওয়া যাবে না। তবে খানিকটা অনুমান করা চলে।

মানুষের শরীরে লোম না-থাকা, দেরিতে দাঁত গজানো—এসব দেখে এটুকু বোঝা যায় যে অপেক্ষাকৃত উষ্ণ আবহাওয়াতেই তার শৈশব-কাল কেটেছে। তাছাড়া, সে-সময়ে খাদ্যের জন্যে তাকে বেশির ভাগ সময়ে ফলমূলের ওপরেই নির্ভর করতে হত। আর উষ্ণ আবহাওয়াতেই সারা বছর ধরে ফলমূলের যোগান থাকা সম্ভব। এ পর্যন্ত বিজ্ঞানীরা একমত। কিন্তু তর্ক উঠেছে তার পরের প্রশ্নটি নিয়ে। এই উষ্ণ আবহাওয়ার অঞ্চলটি কোথায়? আফ্রিকায় না এশিয়ায়? কেউ বলছেন, আফ্রিকার কেনিয়া বা ট্রান্স্‌ভাল হচ্ছে মানবজাতির জন্ম-স্থান। কেউ বলছেন, হিমালয়ের শিবালিক পাহাড়-অঞ্চল। দু-দলের দাবিই সমান জোরালো। এখনো পর্যন্ত আফ্রিকার পক্ষাবলম্বীরা দলে ভারী; তবে এশিয়ার পক্ষাবলম্বীরা বলছেন যে শিবালিক পাহাড় অঞ্চলে ভালোভাবে প্রত্নতাত্ত্বিক অভিযান চালালে তাদের দাবির সপক্ষে প্রচুর সাক্ষ্যপ্রমাণ পাওয়া যাবে। শিবালিক পাহাড় অঞ্চল থেকে অল্প চেষ্টাতেই যে-সব নিদর্শন পাওয়া গেছে তা দেখে বলা চলে, এই দ্বিতীয় দলের দাবি ও যুক্তি বাস্তবক্ষেত্রে যাচাই করে নিতে পারলে হয়তো এই প্রশ্নটির চূড়ান্ত মীমাংসা সম্ভব।

বানর থেকে মানুষের বিবর্তনে চারটি ধাপের কথা বলা হয়েছে। পঞ্চম বা শেষ ধাপটি হচ্ছে আধুনিক মানুষ। আধুনিক মানুষের কথা দু-এক কথায় বলার নয়, সারা বইটি জুড়েই বলতে হবে। 'আধুনিক' কথাটা নিয়েও তর্ক উঠতে পারে। মানুষ ঠিক কোন্ সময় থেকে আধুনিক হয়েছে ? কৃষি আবিষ্কারের পর থেকে ? লোহা আবিষ্কারের পর থেকে ? লেখা আবিষ্কারের পর থেকে ?

আমরা এতক্ষণ 'আধুনিক' শব্দটাকে ব্যবহার করেছি জীববিজ্ঞানের দিক থেকে। এখনো তাই করছি। যখন থেকে মানুষের শরীরের গড়ন এখনকার মানুষের শরীরের গড়নের মতো হয়েছে তখন থেকেই মানুষ আধুনিক। এই হিসেবে আধুনিক মানুষের বয়স প্রায় ত্রিশ হাজার বছর। আধুনিক মানুষের সবচেয়ে পুরনো নিদর্শন পাওয়া গিয়েছে ফ্রান্সের দোর্দোঞঁ অঞ্চল থেকে ১৮৬৮ সালে। মানুষটি লম্বায় প্রায় ছ-ফুট, শরীরের গড়নের দিক থেকে পুরোপুরি আধুনিক। এই মানুষটির নাম দেওয়া হয়েছে ক্রো-মাঞঁ (Cro-Magnon) মানুষ। পরে ফ্রান্সের কাছাকাছি অঞ্চল থেকে ও ইতালির গ্রিমাল্দি গুহা থেকে আধুনিক মানুষের আরো কয়েকটি নিদর্শন পাওয়া গিয়েছে। তারা কেউ ক্রো-মাঞঁ মানুষের মতো, কেউ আলাদা। তবে সকলেই পুরোপুরি আধুনিক।*

* ১৯৫৮ সালের সেপ্টেম্বর মাসে দক্ষিণ চীনের কোয়াংসি অঞ্চল থেকে প্রাগৈতিহাসিক মানুষের একটি নিদর্শন পাওয়া গিয়েছে। একটি মাথার খুলি। লিউকিয়াং গ্রামের তুঙতিয়েনইয়েন গুহা থেকে পাওয়া গিয়েছে বলে এর নাম দেওয়া হয়েছে লিউকিয়াং মানুষ। মাথার খুলি দেখে বোঝা যায় যে এই মানুষটি হোমো স্যাপিয়েন্স বা আধুনিক মানুষের সগোত্র। খুব সম্ভবতঃ প্লিস্টোসেন উপযুগের শেষদিকে এই মানুষটি বেঁচে ছিল। আধুনিক মানুষের এটি অন্যতম নিদর্শন (পিকিং রিভিউ, ১৪ই জুলাই ১৯৫৯, সংখ্যা ২৮ দ্রষ্টব্য)।



# মানুষ কিসে বড়ো

মানুষ কিসে বড়ো ?

এমনিতে মানুষের শরীরটার দিকে তাকিয়ে দেখলে বড়াই করার মতো কিছু নেই। মানুষের প্রাণ বাঁচিয়ে চলাটাই একটা প্রাণান্তকর ব্যাপার। একটা হাতির গায়ের জোর দশ-বিশটা মানুষের গায়ের জোরের সমান। হাতির একটা পায়ের চাপে মানুষের আস্তো একটা শরীর গুঁড়িয়ে ছাতু হয়ে যেতে পারে। বরফের দেশের ভালুকের গায়ে স্বাভাবিকভাবেই পশমের পোশাক আছে, শীত তাকে কাবু করতে পারে না। কিন্তু মানুষের গায়ে স্বাভাবিকভাবে এমন কোনো ব্যবস্থা নেই যাতে তার পক্ষে শীত সহ্য করা সম্ভব। বিপদের সামনে পড়লে একটা খরগোশ যে-ভাবে চোখের নিমেষে উধাও হয়ে যায়, মানুষ তা পারে না। একটা গিরগিটি যে-ভাবে গায়ের রঙ পাল্‌টে শত্রুর চোখে ধুলো দেয় মানুষের পক্ষে তা একেবারেই অসম্ভব। কচ্ছপ বা কাঁকড়ার শরীরের ওপরে যেমন বর্ম আঁটা থাকে, মানুষের শরীরে তেমন কোনো স্বাভাবিক বর্ম নেই। পাখির মতো ডানা নেই মানুষের, শকুনির মতো ধারালো চোখ নেই, বাঘের মতো থাবা নেই।

আর অতীতকালের মানুষের যে-সব নিদর্শন পাওয়া গেছে তা থেকে বলা চলে, গত কয়েক লক্ষ বছরে মানুষের শরীর মোটামুটি একই রকম থেকে গেছে। এমন কোনো লক্ষণ কোথাও নেই যা দেখে

